# সূরা - ১০৯

## অবিশ্বাসিগোষ্ঠী

(আল্-কাফিরূন, :১)

**মক্কায় অবতীর্ণ**

*আল্লাহ্‌র নাম নিয়ে, যিনি রহমান, রহীম।*

১ বলো— "ওহে অবিশ্বাসিগোষ্ঠী!

২ "আমি তাকে উপাসনা করি না যাকে তোমরা উপাসনা কর,

৩ "আর তোমরাও তাঁর উপাসনাকারী নও যাঁকে আমি উপাসনা করি।

৪ "আর আমিও তার উপাসনাকারী নই যাকে তোমরা উপাসনা কর।

৫ "আর তোমরাও তাঁর উপাসনাকারী নও যাঁকে আমি উপাসনা করি।

৬ "তোমাদের জন্য তোমাদের ধর্মমত এবং আমার জন্য আমার ধর্মমত।"